ফলাদি ঃ--টাটকা fresh ফল আহার করা এই রোগীর পক্ষে বিধেয়। তন্মধ্যে সুমিষ্ট আম্র, আনারস ( সিঙ্গাপুরী ও দেশী ) সর্ব্বোৎকৃষ্ট। আনারস দ্বারা যকৃতের কার্য্য উৎকৃষ্ট হয়। কেশুর ( শিঙ্গাপুরী ), জামরুল, বেদানা, শশা, কচি পটোল (কাঁচা খাওয়া) ইত্যাদি প্রশস্ত। তরমুজ ইত্যাদি অপ্রশস্ত।

আটা ঃ—দেখা গিয়াছে যে, কলিকাতায় যে সকল ব্যক্তি (মাড়োয়ারী) প্রতিদিন আটা, ডাইল, দধি ইত্যাদি ভোজন করে, তাহাদের মধ্যে এই রোগ প্রায় হয় না। বড়-বাজারে এবং উত্তর পশ্চিমাঞ্চলে প্লেগ ইত্যাদি বহু-রোগই হইয়াছে বটে, কিন্তু এতাদৃশ খাদ্য তাহাদের প্রধান আহার বিধায়, এই বেরিবেরি রোগ তাহাদের মধ্যে হইতে দেখা যায় নাই। আমাদের এই সিদ্ধান্ত যে অনেক পরিমাণে সত্য তাহার আর সন্দের নাই। কানপুর অঞ্চলের পশ্চিমাদের অনেকের মুখে শুনিলাম যে, যে সকল বাঙ্গালী-বাবুরা ভাত খায়, তাহাদেরই এই রোগ হইয়া হাকে। আটা-আহারীদের এই রোগ হইবে না বলিয়া, তাহারা বেশ নিশ্চিন্ত আছে এবং তাহারা এই পীড়াকে "বাঙ্গালী-বাবুকা বেমারী" নাম প্রদান করিয়াছে।

**খাদ্যে ফস্‌ফরাসের অভাবই বেরিবেরির একটী প্রধান কারণ** ঃ—সম্প্রতি ডাঃ মেজর গ্রীগ্ ( Greeg ) "কলিকাতার এপিডেমিক ড্রপ্‌সি" সম্বন্ধে পথ্যাপথ্য বিষয়ে, বিশেষতঃ মাড়োয়ারীদের পথ্যাপথ্য সম্বন্ধে যে মন্তব্য প্রকাশ করিয়াছেন, তাহা আমাদের মতের সহিত ঐক্য হইয়াছে ; The Marine department of the Board of trade মেরিন্ ডিপার্টমেণ্টের বাণিজ্য মহাসভা সম্প্রতি বলিয়াছেন যে, খাদ্যে ( Organic ) অর্গেণিক ফস্ফরাসের অভাব হইলেই বেরিবেরি রোগ উৎপন্ন হয়। বৃটিশ সাম্রাজ্যের সমুদ্রকূলে যে সকল পোর্ট Port আছে, তাহাতে দেখা গিয়াছে যে, ( ১ ) যে সকল জাহাজে এসিয়াবাসী নাবিক থাকে, তাহারা প্রায়ই চক্‌চকে পরিষ্কার চাউল আহার করে ; চাউলের তুষের নীচে যে খোসা থাকে, তাহা ফস্‌ফরাসযুক্ত। সেই খোসা ছাটিয়া ফেলিলেই, খাদ্যে ফস্‌ফরাসের অভাব হইয়া পড়ে ; তাদৃশ চাউল আহারে বেরিবেরি জন্মে। ( ২ ) ঐ সমস্ত পোর্টের অন্য কতকগুলি জাহাজে

প্রায়ই স্ক্যাণ্ডিনেভিয়ান (Scandinavian) নাবিকেরা থাকে; তাহাদের খাদ্য চাউল নহে। তাহারা যে খাদ্য খায়, তাহা সমস্তই preserved অর্থাৎ কৃত্রিম উপায়ে রক্ষিত খাদ্য। এই খাদ্যনিচয় বহুদিন থাকিলে, তন্মধ্যে "ছাতা" বা"ছাতকুড়া" পাড়লে, উহাদের মধ্যে যে দৈহিক Organic ফস্‌ফরাসের অংশ থাকে তাহা ধ্বংস হইয়া যায়। তৎসমুদয় খাদ্য আহারে বেরিবেরি রোগ, স্ক্যাণ্ডিনেভিয়ান্‌দের মধ্যে দেখা যায়। সেই জন্য পূর্ব্বোক্ত বাণিজ্য-মহাসভা বলিয়াছেন যে, জাহাজে কাঁড়ান-চাউল না রাখিয়া আঁকাড়া চাউল ব্যবহার করিবে। তাঁহারা আরও বলেন যে, বেরিবেরি কদাচ সংক্রামক নহে।

তৈল ঃ—অনেকে বলেন যে,শূয়র-গোঁজা-মিশ্রিত সরিষার তৈল সেবনে এই রোগ হইয়া থাকে ; কিন্তু তৎসম্বন্ধে বিশেষ সন্তোষজনক কোন প্রমাণ আমরা এপর্য্যন্ত প্রাপ্ত হই নাই।

## ৩। ঔষধ প্রয়োগ ও চিকিৎসা ঃ—

শোথ জন্য ঃ—( ১ ) এপিস্‌, * এপোসাইনাম্‌-ক্যানা, * আর্স, চায়না * কল্‌চি, * ডাল্‌কা. হেলেবো, আইরিস্‌, ক্যাল্‌মিয়া, লিডাম্‌ * লাইকো, মার্ক, সাল্‌ফ। ( ২ ) * ব্রাই, এস্ক্লেপি, ক্যাম্ফার, ক্যান্থ, চিমাফি, ফেরাম্‌, * ফ্লুওরিক-এসিড্‌ * হিপার, ল্যাকে, ল্যাক্‌টিক্‌-এসিড্‌, ফস্‌, * প্রুণাস্‌, হ্রাস, সোলেনাম্‌-নাইগ্রা, * স্কুইল্‌। ( ৩ ) এসিটিক্‌-এসিড্‌, এণ্টি-মোনিয়াম্‌, অরাম্‌, ব্যারাইটা, কার্ব্ব-ভে, চেলিডো, কোনায়াম্‌, এরিজিরন্‌, হাইয়স্‌, লেপ্‌টেণ্ড্রা, র‍্যানান-কুলাস্‌, স্যাবাডিলা, স্যাবাইনা, * টেরিবিন্থ, ভিরেট্রাম্‌-ভিরিডি।

তৎসহ হৃদ্রোগ থাকিলে—( ১ ) এপিস্‌ ; * আর্স, অরাম্‌, ব্রাই, ক্যাক্টাস্‌ ; কল্‌চিকাম্‌, ডিজিটেলিস্‌, ফ্লুওরিক্‌-এসিড্‌, * লাইকো ; স্কুইল্‌, টেরিবিন্থ ; ( ২ ) ক্রোটন্‌, এপোসা-ক্যানাবিনাম্‌।

হৃৎপিণ্ডের বিবৃদ্ধি থাকিলে—আর্স, ডিজি, লাইকো।

দক্ষিণ হৃৎপিণ্ডের পীড়া হেতু শোথে ঃ—মার্ক, সাল্‌ফ, ফস্‌-এসিড, ক্যাক্‌টাস্‌।

N. B. শোথ সম্বন্ধে বিশেষ চিকিৎসা অত্র গ্রন্থের "শোথরোগের চিকিৎসায়" দেখ।

# বেরিবেরি রোগের চিকিৎসা—প্রদর্শিকা।

প্রগ্রেসিভ্ প্যারালিসিস্ :—একদিকে এই রোগ হইলে—ফেরাম্ কার্য্যকারী। আস্তে আস্তে রোগ অগ্রসর হইলে—* * কষ্টিকাম্ এবং কেলি-ফস্ অতি উৎকৃষ্ট ঔষধ। এতৎসহ লোকোমোটর এট্যাক্সিয়া হইলে—*কষ্টি-কাম্, কুরারী, জেল্‌স, ন্যাট্রাম্-সাল্‌ফ ইত্যাদি দ্বারা বিশেষ ফল পাওয়া যায়।

নানাবিধ ঔষধ সেবন হেতু আরোগ্যের প্রতিবন্ধকতা জন্মিলে—* নাক্স-ভমিকা বিশেষ উপকারী।

ঠাণ্ডা লাগিয়া পীড়া হইলে কিংবা বাতগ্রস্ত লোকের বেরিতে—নাক্স-মস্কেটা কার্য্যকারী।

অতি ধীরে এবং অতি অজ্ঞানিত ভাবে এই বেরিবেরি রোগ হইলে—কেলি-কার্ব্ব অতি উৎকৃষ্ট ঔষধ।

মাংসপেশীর শুষ্কতা বা শীর্ণতা সহ প্যারালিসিস্ হইলে—* আর্স, ** ক্যাল্ক, সার্স্‌া, * প্লাম্বাম্।

সম্মুখের বাহুতে, প্যারালিসিস্ হইলে—প্লাম্বাম্ বিশেষ কার্য্যকারী।

ক্রমে য়্যাট্রফি বৃদ্ধি পাইলে—ফস্‌ফরাস্ অতি উৎকৃষ্ট ঔষধ।

এই প্রগ্রেসিভ্ য়্যাট্রাফি এবং তৎসহ উদরে কলিক্ বেদনা এবং কোষ্ঠ-বদ্ধতা থাকিলে—প্লাম্বাম্ উৎকৃষ্ট কার্য্যকারী।

প্যারালিসিস্ সহ য়্যাট্রফিতে—* * কেলি-ফস্, প্লাম্বাম্ * এবং সিপিয়া।

শাখাচয় বেদনা সহ কণ্ট্রাক্‌টেড্-অর্থাৎ প্রসারণে অক্ষম থাকিলে—প্লাম্বাম্ উৎকৃষ্ট ঔষধ।

প্যারালিসিস্‌যুক্ত Cmaciated শীর্ণ বা শুষ্ক অঙ্গ পরে শোথযুক্ত হইয়া উঠিলে—প্লাম্বাম্‌ই তাহার একমাত্র ঔষধ জানিবে।

লেকোমোটর এট্যাক্সিয়া জন্য :—ইস্কিউলাস্-হিপো, *এলুমিনা, * আর্জেণ্টা-নাইট্রাস্ * এট্রোপিয়া, * বেল্, * ক্যাল্কা, * কষ্টিকাম্, কেলি-ব্রোমেটাম্, ল্যাকেসিস্, * নাইট্রিক-এসি, নাক্স-ম, * * নাক্স-ভমিকা, * * ফস্, ফস্-এসিড্, * পিক্রিড্-এসিড্, * * প্লাম্বাম্, * সোরিনাম্, * হ্রাস্-টক্স্, সিকেলি, * সাইলিসিয়া, * ষ্ট্রামো, সাল্‌ফার্, * ট্যারেণ্টুলা, * জিঙ্কাম্।

এই লোকোমোটর এট্যাক্সিসির প্রথম অবস্থায়—নাক্স-ভমিকা, ফস্ফরাস্, ফস্ফরিক-এসিড্ এবং কষ্টিকাম্ উৎকৃষ্ট ঔষধ। এতৎসহ হৃৎ-পিণ্ডের প্যাল্পিটেশন্ থাকিলে—গ্র্যাফাইটিস্ দ্বারা ভাল ফল পাইবে। প্যারালিসিস্ হইলে—সাইলিসিয়া। ইন্দ্রিয় এবং বুদ্ধিবৃত্তির স্থবিরতা জন্মিলে—গ্র্যাফাইটিস্। স্ত্রীলোকদিগের নিম্ন-শাখার দুর্ব্বলতা ও পৃষ্ঠদেশে বেদনা জন্য—* গ্র্যাফাইটিস্ কার্য্যকারী।

অপ্‌টিক্ নার্ভের য়্যাট্রফি এবং এনিমিয়া ইত্যাদি জন্য *—নাক্স-ভমিকা, * * ফস্ফরাস্ * স্পাইজিলিয়া। অপ্‌টিক্ নার্ভের কঞ্জেচ্‌শন্ জন্য—* ব্রাই, * কেলি-আইওড্ পাল্স্। দৃষ্টিহীন হইলে—* ভিরেট্রাম্-ভিরিডি, * বেল্। রেটিনাইটিস্ হইলে—* সাল্ফার, * লাইকো। অপ্‌টিক নার্ভের ইরিটেশন্ জনিত অন্ধতা জন্মিলে—ভিরেট্রাম্-ভিরিডি। অপ্‌টিক নার্ভের প্যারালিসিস্ জন্য—* কোনায়াম্ * * পাল্স্। অপ্‌টিক্-ডিস্কের (Optic-disc) য়্যাট্রফি এবং এনিমিয়াতে—চিনিমাম্-সাল্ফ্, বেল, ফস্, প্লাম্বাম্, অরাম-মেটা, কেলি-মিউ।

গ্লকোমা :—বেরিবেরি রোগে গ্লকোমা হইয়া কলিকাতায় অনেকের চক্ষু নষ্ট হইয়া গিয়াছে। ইহার প্রথম অবস্থায়, অপ্‌টিক্ নার্ভের য়্যাট্রফি হইলে—নাক্স-ভমিকা দ্বারা আশ্চর্য্য ফল পাইবে।

এই অধিকারে একোনাইট্, এসাফিটিডা, ব্রাইওনিয়া, সিড্রন্, সিমিসিফিউগা, কলোসিন্থ, কোনায়াম্, জেল্সিমিয়াম্, হেমামেলিস্, কেলি-আইওড্, ফস্ফরাস্, ফাইটো, প্রুণাস্, রুডো, স্পাইজিলিয়া উৎকৃষ্ট ঔষধ।

মাংসপেশীর বেদনা জন্য :—ভিরেট্রাম্-ভিরিডি, সিমিসিফিউগা, জেল্স্, ব্রাইও, গুয়াইকাম্ ইত্যাদি উৎকৃষ্ট ঔষধ।

N. B. রক্তবমন, ফুস্ফুস্ হইতে রক্ত-উঠা, উদরাময়, কোষ্ঠবদ্ধতা, ক্যাভার্ন্-ওরিস্ ইত্যাদি উপসর্গ ও চিকিৎসাদি জন্য—অত্রগ্রন্থের যথা স্থানে দেখ। পঞ্চম খণ্ডের সূচীপত্র দর্শন করিলে সকল পাওয়া যাইবে।

চিকিৎসা-বিধান চতুর্থ খণ্ড সমাপ্ত।

# চিকিৎসা-বিধান

## চতুর্থ খণ্ডের সূচীপত্র।



চতুর্থ খণ্ড চিকিৎসা-বিধানের সূচীপত্র সমাপ্ত।